হাতী। কালো কুৎসিৎই বোধ করি হবে ওই মেয়েটা। যৌবনও হয়তো গেছে। তাকে নিয়ে বাড়াবাড়ি করা আমার ভালো লাগছে না।

—না না, দাঁড়াও না। বলো না মেয়ে কতো তোমার বয়স ?

—না না এসব প্রশ্নের কোনো মানে হয় না। পেয়াদার আবার শ্বশুরবাড়ি।

—না না আমরা তোমার বয়স জানতে চাইনে মেয়ে।

—হ্যাঁ হ্যাঁ আমরা ধরে নিচ্ছি চির-যৌবনবতী ঐ শুকতারা তুমি।

—হায় হায়, শুকতারা আমি দেখিনি। জন্ম থেকেই অন্ধ আমি।

—আচ্ছা এখন দিন না রাত ?

—ও হ্যাঁ, তাই তো ঐ মেয়েটি এসে আমাদের আসল প্রশ্নটাই ঘুরিয়ে দিয়েছে।

—কি প্রশ্ন ?

—চন্দ্রগ্রহণের আর কতো বাকী ? এটা দিন না রাত ?

—তাই তো, যে জন্য আমাদের এখানে আসা, সেই কথাটাই আমরা ভুলে গিয়েছি।

—সূর্যসাধুর কথাই ভুলে গিয়েছি।

—তাতে কোনো ক্ষতি হয়নি। আশানিরাশার লড়াই থেকে ক্ষণিকের মুক্তি পেয়েছিলাম আমরা।

—হ্যাঁ, মনে হচ্ছে যেন একটা মধুর স্বপ্ন দেখছিলাম আমরা। স্বপ্নটা ভেঙে গেলো। চন্দ্রগ্রহণের কথা চুলোয় যাক। এখন খিদেয় পেট জ্বলে যাচ্ছে।

—ভালো কথা মনে করিয়ে দিয়েছো হে। দারুণ ক্ষিদে বোধ হচ্ছে।

—আমারও।

—আমারও।

—কিন্তু শুনুন, খেতে হলে এখনই খেতে হবে। গ্রহণ লাগলে তো আর খাওয়া চলবে না।

—যা বলেছো। কিন্তু খাবার তো সেই ফলমূল। যেতে হবে গুহার বাইরে। হাতড়ে হাতড়ে খুঁজতে হবে ফলের গাছ। যাবে ?

—না না না। লগ্ন পেরিয়ে যাবে। গ্রহণের লগ্ন পেরিয়ে যাবে।

—হ্যাঁ হ্যাঁ, একথা খুবই ঠিক। কিন্তু পেটে কিছু না দিলেও তো চলছে না আমার। বেশী ক্ষিদে পেলেই আমার ওঠে শূলবেদনা। এখন আমি কোথায় পাই খাবার ?

—বেশ কিছু খাবার ছিলো আমার ভিক্ষের ঝুলিতে। অলকনন্দায় স্নান করতে যাচ্ছিল যে যাত্রিদল তারা দিয়েছিলো আমাকে। কতো রকম সব ভালো খাবার। সেইসঙ্গে ভিক্ষেও মিলেছে বেশ কিছু টাকাপয়সা।

—বা-বা-বা! তারই কিছু খাবার ভিক্ষে দাও না আমাকে। দাও না গো।

—আমাকেও দয়া করো গো মেয়ে। খেতে না পেলে ওর হয় শূলবেদনা আর আমার শুরু হয় বমি।

—তবে শোনো মেয়ে, আমার কথাও শোনো। খিদের জ্বালা সইতে পারি না বলেই আমার হতভাগী মা আমাকে শিশুকালেই দিয়েছিলো বিক্রি করে ভিখিরীদের এক দালালের কাছে। ওষুধ দিয়ে তারাই আমার চোখদুটির মাথা খেয়েছে। অন্ধ ভিখিরী বেশী ভিক্ষে পায় জানতো ?

—নাঃ শূলবেদনাটা আর চাপতে পারছি না।

—সর সর। আমার গা গুলোচ্ছে। আমি বমি করবো।

—ওগো মেয়ে, দাওনা তোমার ভিক্ষের ঝুলিটা আমাদের ভিক্ষে।

—আমার ভিক্ষের ঝুলিটা রেখে এসেছি গুহায় ঢুকবার দরজায়। ভেতরে ওটা আনবার নিয়ম নেই বলেই শুনেছি যে।

—তুমি ঠিকই শুনেছো।

—বেশ, আমরা গুহার দরজাতেই যাচ্ছি।

—যাচ্ছেন যান। না বলবো না। কিন্তু গ্রহণ যদি এখুনি লেগে যায় তখন ?

—আরে, আমরা এই যাবো আর আসবো।

—কিন্তু দেখবেন গ্রহণ লাগলে যেন আর কিছু খাবেন না।

—তাইতো, গ্রহণ কখন লাগবে তা জানবো কি করে ?

—এখনি যে লাগেনি, তাই বা কে বললে ?

—না না। লাগেনি, গ্রহণ লাগেনি। অলকনন্দার যাত্রীরা আমায় বলেছে গ্রহণ লাগলেই তারা শাঁক বাজাবে।

—বাঁচালে মেয়ে, বাঁচালে। চলো চলো, সবাই চলো।

—হ্যাঁ,হ্যাঁ, আর দেরী কোরো না। কখন শাঁক বেজে উঠবে কে জানে বাবা।

* * *

—মনে হচ্ছে কে যেন রয়ে গেছে।

—হ্যাঁ আমি।

—কে আপনি ?

—সেই অন্ধ। যার শুকতারা তুমি।

—আপনার বুঝি ক্ষুধা তৃষ্ণা নেই ?

—ক্ষুধা নেই। কিন্তু তৃষ্ণা আছে।

—কথাটা কেমন হেঁয়ালীর মতো শোনাচ্ছে।

—কিন্তু জীবনের সবচেয়ে বড় সত্যটাই তোমাকে আমি বলেছি স্থনয়নী।

—আপনি না একটু আগে বলেছিলেন স্থনয়নী বললে আমাকে আঘাতই করা হবে।

—তখন এই কথাটাই বড়ো বেশী মনে হয়েছিলো যার নয়নতুটি গেছে, তাকেই বলছি স্থনয়নী। কিন্তু এখন যে একথা কিছুতেই মনে করতে পারছি না যে তোমার নয়ন নেই। আমার মনের চোখে স্পষ্ট দেখতে পাচ্ছি কী অপরূপ তোমার চোখতুটি।

—যে চোখতুটি আমার একেবারেই নেই।

—তুমি ভুল করছো স্থনয়নী। দেহে যে তুটি চোখ থাকে সেই চোখতুটি মানুষের একমাত্র চোখ নয়। মানুষের সত্যিকার চোখ থাকে মনে। আমি তোমার সেই চোখতুটির কথাই বলছি স্থনয়নী।

—কিন্তু তার পরিচয়ই বা আপনি পেলেন কোথায় ? এ সব আপনার মনগড়া কথা। এ আপনার কষ্ট কল্পনা।

—ভিক্ষুক হয়েও ক্ষুধার্তকে ভিক্ষা দিয়েছে কে ? আমি না তুমি ?

—ও। কিন্তু তাতে আমার মহত্বটা কি ? ভিক্ষের ঝুলিটা আমার একটা বোঝা হয়ে দাঁড়িয়েছিলো। তাই সেটা ওদের দিতে আমার এতটুকু বাধেনি। কিন্তু আপনাকে তো আমি কিছুই দিইনি। তবে কেন এই গুণগান ?

—ক্ষুধার্ত নই বলেই আমি যাইনি। তৃষ্ণার্ত বলেই আমি রয়ে গেছি।

—কিসের তৃষ্ণা আপনার ?

—রূপের।

—আপনি না অন্ধ ?

—হ্যাঁ। অন্ধ বলেই আমার তৃষ্ণার শেষ নেই। আমার বাসনা, আমার কামনা, আমার কল্পনা আমার মনের চোখের সামনে এতোকাল গড়ে তুলেছে যে অনুপমা নারী, আমার সেই অরূপরতন প্রিয়া মনে হচ্ছে আজ আমার সামনে এসে দাঁড়িয়েছে।

—জীবনে এই প্রথম শুনছি সেইসব কথা যা শোনবার জন্য সব নারী জন্ম থেকেই তপস্যা করে। কিন্তু জেনে রাখো অন্ধ, আজ যদি তুমি চোখ পাও ফিরে, ফিরেও তাকাবে না আমার দিকে।

—তাই, তুমিও শুনে অবাক হবে নারী, চোখ আমি চাই না।

—সে কি !

—হ্যাঁ স্থনয়নী। হ্যাঁ।

—চোখ তুমি ফিরে চাওনা ?

—না। চাই না। তোমাকে দেখবো না বলেই চাই না।

—তবে কেন এই কৃচ্ছসাধন করে এসেছিলে এখানে ?

—এসেছিলাম দিব্যদৃষ্টি লাভের আশায়। আশা আমার অসার্থক হয়নি প্রিয়া। আমি চলে যাচ্ছি।

—চলে যাচ্ছো ?

—হ্যাঁ। যাচ্ছি। আমি যা চেয়েছিলাম, আমি তা পেয়েছি।

—কি তুমি পেয়েছ তুমিই জানো। কিন্তু আমি? আমি কি করবো?

—তুমি কি করবে সে জানো তুমি। আমি জানি না!

—দাঁড়াও। সেই কথাটা কি তুমি আর একবার আমাকে শোনাবে যা আমার এই বাইশটি শীতের জীবনে প্রথম দিয়েছে বসন্তের দোলা।

—শুধু একবার কেন, চিরদিন বলবো, চিরকাল বলবো, বারবার বলবো।

—আজ মনে হচ্ছে আমি সেই নারী, অন্ধ হলেও যে ছিলো সম্রাজ্ঞী! [ হাসিয়া ] ইতিহাসের পাতায় আছে নাকি এমন কোনো নারী?

—জানি না।

—ইতিহাস কতোটুকু জানে? জানে না যে সে নারী আমি। চলো।

—সে কি? তুমি চলে যাবে? দিব্যদৃষ্টির শুভলগ্ন যে এসে গেছে। এখনি যদি গ্রহণের শাঁখ বেজে ওঠে, এই গুপ্ত গুহায় থাকছো একাকী তুমি। সূর্যসাধুর বরে তোমারই হবে জয়। না না তুমি থাকো। যেতে দাও আমাকে।

—দিব্যদৃষ্টি আমি পেয়ে গেছি। দেখছি তুমি বৃদ্ধ নও। তুমি প্রৌঢ় নও। জরাজীর্ণ অন্ধও তুমি নও। ছিন্নবসন ভিক্ষুকও নও তুমি।

—তবে? কে আমি?

—তুমি সম্রাট। আমার সম্রাট। চলো, চলো। শাঁখ বাজবার আগে ডেকে দিয়ে যাই যারা অন্ধ।

—তুমি আমি তবে অন্ধ নই!

—না। না। না।

[ অদূরে শঙ্খধ্বনি ]

—কিন্তু ঐ যে শাঁখ বাজছে সুনয়নী।

—হ্যাঁ, বাজছে। তোমার আমার নবজীবনের জয়ধ্বনি শুনছি।

—শাঁখ বাজছে। চন্দ্রগ্রহণ হয়েছে শুরু।

—শুরু হলে শাঁখ বাজে, শেষ হলেও বাজে। ওদের হ'ল শুরু, আমাদের হ'ল শেষ। হ্যাঁ চন্দ্রগ্রহণ শেষ হয়ে গেছে আমাদের।

—এ গুহা থেকে তবে বেরিয়ে পড়ো সুনয়নী। বাইরের জীবন-জ্যোৎস্না আমাদের ডাকছে।

—আমার হাত ধরো সম্রাট। অলকনন্দায় আমরাও করবো স্নান।

—হ্যাঁ, মুক্তিস্নান। সূর্যসাধু আমাদের প্রণাম নিয়ো।

—সূর্যসাধু, আমাদের এই দুঃখের জীবনে এই সুখের আলো যেন অস্ত যায় না কখনো।

[ গুহাটি দিব্যালোকে উদ্ভাসিত হইয়া উঠিল। উভয়ে উভয়ের হাত ধরিয়া প্রস্থান। পশ্চাৎপটে শঙ্খধ্বনিরত এক জ্যোতির্ময় পুরুষের বরাভয় মূর্তির আভাস। ধীরে যবনিকা নামিতে লাগিল। ]

॥ যবনিকা ॥

বেতার জগৎ
শারদীয়া সংখ্যা
বঙ্গাব্দ ১৩৬৭

# গৃহরাজ্য

[ অবসরপ্রাপ্ত সাবজজ মহানন্দ মিত্রের বাসভবনে বসিবার ঘর। ঘরের মাঝখানে একটি লম্বা টেবিল। টেবিলের দুইপার্শ্বে কিছু চেয়ার। মহানন্দ একটি সোফায় বসিয়া সংবাদপত্র পড়িতেছেন। ভৃত্য ভূতনাথ করজোড়ে সম্মুখে আসিয়া দাঁড়াইল। ]

ভূতনাথ॥ চিঠি পেলাম বৌয়ের অবস্থা এখন তখন। কিছু টাকা নিয়ে দেশে ছুটতে হচ্ছে আমাকে এখুনি। ছুটি চাই, সেই সঙ্গে কিছু টাকাও চাই কর্তা।

মহানন্দ॥ কর্তা? কর্তা আবার কে?

ভূতনাথ॥ ও, হ্যাঁ, স্যার। আমাকে দয়া করুন স্যার।

মহানন্দ॥ সে সব দিন আর নেই ভূতনাথ। জানতো এ বাড়ীর বিধি ব্যবস্থা এখন সংবিধানে শাসিত। এজন্য প্রথমে তোমাকে দরখাস্ত করতে হবে হোম্‌সেক্রেটারীর কাছে। তিনি তোমার দরখাস্ত পাঠাবেন এস্টাব্লিশমেণ্ট সেক্‌সনে। তারা দেখবে তোমার ছুটি পাওনা আছে কিনা। ক্যাজুয়াল লিভ, আরন্‌ডলিভ এসব এ্যাকাউণ্ট দেখা হবে। তারপর, তুমি যখন কিছু টাকাও চাইছ, তখন কেসটা ফিনান্সকেও দেখাতে হবে।

ভূতনাথ॥ কিন্তু অত সব দেখাতে গেলে, স্যার আমি আমার মর-মর বউকে গিয়ে দেখতে পাবনা।

মহানন্দ॥ বউকেই যদি দেখতে না পাও, তবে ছুটি নিয়ে লাভ?

ভূতনাথ॥ এখন তো তাই দেখতে পাচ্ছি স্যার। দেখি আমাদের ইউনিয়নের সংগে পরামর্শ ক'রে দেখি।

মহানন্দ॥ ও বাবা, তোদেরও আবার ইউনিয়ন হ'য়েছে নাকি?

ভূতনাথ॥ তা একটা হ'য়েছে স্যার।

মহানন্দ॥ কিন্তু, সেটা আমরা এখনও রেকোগ্নাইজ করিনি।

ভূতনাথ ॥ করেন নি, কিন্তু করতে 'হবে স্যার।

মহানন্দ ॥ সে দেখবো। ইউনিয়নের প্রেসিডেণ্ট দরখাস্ত দিক।

ভূতনাথ ॥ আজ্ঞে আমি তার প্রেসিডেণ্ট।

মহানন্দ ॥ ওরে বাবা, তাই নাকি? আচ্ছা তোর সংগে আমি প্রাইভেট্ কথাবার্তা কইবো এখন। ওইযে, আমার এক বন্ধু দেখা করতে আসছেন—পরাক্রম সান্যাল। এসেই চা চাইবে। দু'নম্বর চা আনবি।

ভূতনাথ ॥ দু'ম্বর মানে, চা আর বিস্কুট।

মহানন্দ ॥ না, চা আর মুড়ি। ফিনান্স নতুন সার্কুলারে দু'ম্বর চায়ে বিস্কুট কে'টে মুড়ি করেছে। আর এক নম্বর চাতে সিঙ্গারা আর রাজভোগের যায়গায় শুধু ক্যাজুনাটস্ করেছে।

( পরাক্রম সান্যালের প্রবেশ )

মহানন্দ ॥ আরে এস এস, পরাক্রম এস। তোমার কথাই ভাবছিলাম। ভালো আছ তো?

পরাক্রম ॥ তা আছি। কিন্তু, গলাটা শুকিয়ে গেছে। একটু চা।

মহানন্দ ॥ ( ভূতনাথ কে ) হ্যাঁ হ্যাঁ চা। ( দুইটি অঙ্গুলি ভূতনাথকে দেখাইলেন ) বুঝেছিস?

ভূতনাথ ॥ হ্যাঁ স্যার।

[ ভূতনাথের প্রস্থান ]

মহানন্দ ॥ তার পর পরাক্রম, এখন কী আন্দোলন চালাচ্ছো?

পরাক্রম ॥ আইন অমান্য আন্দোলনের কথাই ভাবছি।

মহানন্দ ॥ সে কি হে? আইন অমান্য আন্দোলন!

পরাক্রম ॥ হ্যাঁ দাদা, আইন অমান্য আন্দোলন।

মহানন্দ ॥ কোন আইন?

পরাক্রম ॥ সব আইন।

মহানন্দ ॥ সে কি হে? আইন না থাকলে সমাজ চলবে কি ক'রে?

পরাক্রম ॥ ভেবে দেখ ভাই, আইন থাকলেই বুঝতে হবে সমাজের

স্টাণ্ডার্ডটা নীচু ; সে সমাজে অনেক গলদ। যে সমাজে আইন নেই, বুঝতে হবে, সেই সমাজই শ্রেষ্ঠ, মানে, পারফেক্ট।

মহানন্দ ।। তা আমাদের সমাজ কি পারফেক্ট ?

পরাক্রম ।। এখন নয় বটে, কিন্তু, সব আইন উঠে গেলে ধীরে ধীরে আপনা আপনি সমাজ পারফেকসনে এসে যাবে। কিন্তু আইন চালু থাকলে, সমাজের সে বিশুদ্ধ অবস্থা কোনদিনই আসবেনা। এই যে চা এসে গেছে !

[দুই নম্বর চা লইয়া ভূতনাথের প্রবেশ ]

পরাক্রম ।। কিন্তু, মুড়ি কেন ?

ভূতনাথ ।। আজ্ঞে বিস্কুট বাড়ন্ত।

[ ভূতনাথের প্রস্থান ]

মহানন্দ ।। ( হাসিয়া ) মানে, ডেফিসিট বাজেট চলছে আরকি ! কিন্তু আইন সব তুলে দিলে, সমাজ পারফেকসনে আসবে, এ কথা তুমি কি করে বল।

পরাক্রম ।। একসপেরিমেণ্ট করে তাই দেখা গেছে। বিলেতে অনেক যায়গায় হকাররা পথের ধারে খবরের কাগজ রেখে চ'লে যায়। দিনের শেষে এসে দেখে, সব কাগজ বিক্রি হয়ে গেছে, আর তার দামও রেখে গেছে ক্রেতারা। ফাঁকি দেয় নি কেউ। তবেই দেখ ভাই—

মহানন্দ ।। তুমি হাসালে।

পরাক্রম ।। আজ হাসছো, হাসো, কিন্তু, একদিন দেখবে এ আন্দোলন চলছে আর জিতেও গেছে। গান্ধীজী বেঁচে থাকলে তিনিই এ আন্দোলনটাকে চরম রূপ দিয়ে যেতেন। তিনি নেই কাজেই আইনঅমান্যআন্দোলনটাকে সমাজের সব স্তরে ছড়িয়ে দিতে হবে এখন আমাদের। রাতদিন এখন আমি এই সবই ভাবছি।

মহানন্দ ।। তা ভাবো। আমাদের পার্লামেণ্টের জরুরী অধিবেশনের সময় হ'য়ে এল। তুমি এবার এস।

পরাক্রম ।। পার্লামেণ্ট ? ও তোমার হোম-পার্লামেণ্ট ? তোমার সেই পাগলামিটা এখনো আছে নাকি ?

মহানন্দ ॥ পাগলামি বলছ কি হে ? যখন চাকরিতে ছিলাম তখন আমার সংসারটা ছিলো অরাজক। সাবজজের চাকরি। বাইরের লোকের বিষয় সম্পত্তির মামলা নিষ্পত্তি করতে হ'তো আমাকে। রাতদিন আদালতের নথির মধ্যে ডুবে থাকতে হ'তো। নিজের ঘরের দিকে তাকাবার অবকাশ ছিলো না। গিন্নি আর ছেলেমেয়েরা খুশি মতো খরচপত্র করতেন। মাসের দশ দিন যেতে না যেতেই কত রকমের অর্থনৈতিক সংকট দেখা দিতো! তখন একেবারে হাবুডুবু খেতে হ'তো।

পরাক্রম ॥ ঘরে-ঘরেই এ অবস্থা।

মহানন্দ ॥ কিন্তু পেনসন নেবার পর আমি এটা চেক করেছি। চেক না করে উপায়ই বা কী বলো। আয় তো অর্ধেক হয়ে গেছে।

পরাক্রম ॥ বটেই তো। তবু তো তোমার পেনসন আছে। আমার তো কোনো ফিক্সড্ ইন্‌কামই নেই। ম্যানেজ করা যে কী কষ্ট সে আর কী বলবো।

মহানন্দ ॥ তা তো বটেই। কিন্তু ভাই, কী করে ম্যানেজ করছো ?

পরাক্রম ॥ ইজ্‌ম্ দিয়ে।

মহানন্দ ॥ ইজ্‌ম্ ?

পরাক্রম ॥ হ্যাঁ, ইজ্‌ম্।

মহানন্দ ॥ কথাটা ঠিক বুঝতে পারছি না।

পরাক্রম ॥ তুমি আমার পরম বন্ধু বলেই সিক্রেটটা তোমাকে বলছি। কিন্তু দেখো, কথাটা চাউর করে দিয়োনা যেন।

মহানন্দ ॥ আরে না, না। তুমি বলো।

পরাক্রম ॥ তাহলে শোনো। মাসের প্রথম সপ্তাহে হাতে কিছু টাকা আসে। মানে, পাওনা-টাওনাগুলো কিছু পাই।

মহানন্দ ॥ তা তো পাবেই। মাসের পয়লা তারিখে মাইনে পেয়েই তো লোকে দেনা শোধ করে।

পরাক্রম ॥ হ্যাঁ। আর তাতেই তখন আমার হাতে কিছু টাকা আসে। আর তাই মন মেজাজটাও বেশ ভালো থাকে। মাসের ওই প্রথম

সপ্তাহটাতেই আমি ক্যাপিটালিজ্‌ম্ ফলো করি। ট্যাক্সিতে চাপি—কিন্তু এমন দুর্ভাগ্য যে, কোনো বন্ধুবান্ধবের চোখে পড়ি না। তা যাক গে, তখন দু-চার পয়সা দানধ্যানও করি; ছেলেমেয়েদের সিনেমা-থিয়েটার দেখার পয়সাও মঞ্জুর করি; খোস মেজাজে নিজে বাজার করি; ভালো খাইদাই। মানে, মাসের প্রথম সপ্তাহে আমি ক্যাপিটালিস্ট এবং দস্তুর মতো খানদানী মানুষ।

মহানন্দ ॥ আর দ্বিতীয় সপ্তাহে ?

পরাক্রম ॥ তখন টাকাপয়সার টান পড়ে; অবস্থাটাও নরম হয়ে আসে।

মহানন্দ ॥ তখন সোশ্যালিজ্‌ম্ ?

পরাক্রম ॥ এই তো ঠিক ধরেছো, দ্বিতীয় সপ্তাহে আমি সোশ্যালিস্ট। উঁচু-নিচু ভেদাভেদ মানি না। পাওনাদার টাকা চাইতে এলে বলি: আরে দাঁড়ান মশাই, আপনার না হয় দুপয়সা আছে, আমার না হয় নেই। সমাজতান্ত্রিক ধাঁচেতে নতুন সমাজে আমাদের সুযোগ-সুবিধে পেতে দিন। মনে রাখবেন, এটা সাম্যের যুগ। আমার নেই, আর আপনার আছে বলেই যে আপনি আমাকে চোখ রাঙাবেন, তা আর চলবে না।

মহানন্দ ॥ এমনি করে কলা দেখিয়ে দাও। বাঃ ! এ তো বেশ।

পরাক্রম ॥ হ্যাঁ।

মহানন্দ ॥ আর তৃতীয় সপ্তাহে ?

পরাক্রম ॥ কমিউনিজ্‌ম্। তখন আমি দস্তুর মতো কমিউনিস্ট। ক্যাপিটালিজ্‌মের বিরুদ্ধে তখন জেহাদ ঘোষণা করি। বলি: মশাই, আমরা হচ্ছি মেহনতি মানুষ, শ্রমিক। আমাদের শোষণ করে, বঞ্চনা করে আপনারা আপনাদের টাকা করেছেন। আপনাদের দাবির পেছনে না আছে নৈতিক ভিত্তি, না আছে কোনো ন্যায়সংগত যুক্তি।—পাবেন না।

মহানন্দ ॥ পাবেন না ?

পরাক্রম ॥ না, পাবেন না।

মহানন্দ ॥ কিন্তু ভাই, আমার কাছ থেকে সেই যে তুমি এক শ' টাকা নিয়েছিলে—

পরাক্রম ॥ বললাম তো এ সপ্তাহে পাবে না।

মহানন্দ ॥ কিন্তু আমার যে বড়ো ঠেকা। সেইজন্যেই তো তোমায় ডেকেছি। না ভাই, আর যাকে যা বলো, আমাকে এমন করে ফাঁকি দিয়োনা। না হয় পরের সপ্তাহেই দিয়ো ; কিন্তু দিয়ো। আমি বরং পরের সপ্তাহেই তোমার বাড়ি যাবো, কেমন ?

পরাক্রম ॥ যেয়ো না ভাই, যেয়ো না। মাসের শেষ সপ্তাহটা, সে বড় ভয়ংকর।

মহানন্দ ॥ ভয়ংকর কিসের ? তোমার ত সব ইজ্‌ম্‌ শেষ হয়ে গেছে—ক্যাপিটালিজ্‌ম্‌, সোশ্যালিজ্‌ম্‌, কমিউনিজ্‌ম্‌। এর পরে আর কোনো ইজ্‌ম আছে নাকি ?

পরাক্রম ॥ হ্যাঁ, আছে—ন্যূডইজ্‌ম্‌।

মহানন্দ ॥ এ্যাঁ ? কী ইজ্‌ম্‌ ?

পরাক্রম ॥ ন্যূডইজ্‌ম্‌—নগ্নতাবাদ।

মহানন্দ ॥ সে কী হে ? একেবারে উলঙ্গতান্ত্রিক ?

পরাক্রম ॥ ভয় নেই। আমার চাকর আগে থেকেই তোমাকে সাবধান করে দেবে : ও ঘরে যাবেন না, কত্তা সন্ন্যেসী হয়েছেন—নাগা সন্ন্যেসী।

মহানন্দ ॥ ওরে বাবা! না, না, আমি তাহলে ও মাসের প্রথম সপ্তাহেই এবার চেষ্টা করে দেখবো। মানে, ধনতান্ত্রিক সপ্তাহে।

পরাক্রম ॥ দেখো, দেখবে, কবিগুরুর 'আকবর বাদশার সাথে হরিপদ কেরাণির' কোনো ভেদ নেই। তারপর তোমার বরাত। আচ্ছা, আমি তাহলে এখন উঠি।

মহানন্দ ॥ [ ঘড়ি দেখিয়া ] হ্যাঁ, তোমাকে এখন উঠতেই হবে। আমাদের পার্লামেণ্টের অধিবেশনের সময় হয়ে গেছে। মন্ত্রী আর সদস্যরা সবাই এলেন বলে।

পরাক্রম ॥ মন্ত্রী ? —ও, হ্যাঁ, বুঝেছি। তোমার সেই গৃহরাজ্য তা প্রাইমমিনিস্টারটি কে ? তুমি, না মিসেস ?

মহানন্দ ॥ প্রাইমমিনিস্টার আমি—মহানন্দ মিত্র। আর গিন্নী

কাত্যায়নী দেবী হলেন হোমমিনিস্টার—তোমরা যাকে বলো স্বরাষ্ট্রমন্ত্রী। অন্যান্য পোর্টফোলিওগুলোরও বেশির ভাগ উনিই নিয়েছেন। তবে ফিনান্সের পোর্টফোলিওটা আমি জোর করে আমার হাতে রেখেছি।

পরাক্রম ॥ আর ছেলেমেয়েরা ?

মহানন্দ ॥ ওরা সব অর্ডিন্যারি মেম্বার—এম, পি।

পরাক্রম ॥ তা ওরাই তো দলে ভারী। ভোটে তোমাকে হারিয়ে দেয় না ? 'নো কন্‌ফিডেন্স' আনে না ?

মহানন্দ ॥ শোনো, শোনো ; একটা এ্যাডমিনিস্ট্রেশন চালাতে হলে মাথায় বুদ্ধি চাই।

পরাক্রম ॥ সে তো নিশ্চয়।

মহানন্দ ॥ গৃহরাজ্য গণতন্ত্রে শাসিত হবে শুনে সকলেই মহাখুশি। আমি তখন করলাম কী, একটা constitution—মানে, তোমরা যাকে সংবিধান বলো—লিখে ফেললাম। এমন সব কঠিন কঠিন কথা দিলাম তাতে, যে অর্ধেক কথার মানেই কেউ বুঝলো না। বুঝবে কী করে বলো। লেখাপড়া করে কেউ ? সিনেমা থিয়েটার পোশাক আশাক আড্ডা নিয়েই আছে সবাই।

পরাক্রম ॥ তারপর কী হোলো ?

মহানন্দ ॥ সংবিধানের সব কথার মানে না বুঝেই সবাই সই দিয়ে দিলো। আর তাতেই আমি টিকে আছি।

পরাক্রম ॥ কিন্তু ভোট তো ওদের সবারই রয়েছে।

মহানন্দ । কিন্তু 'ভেটো' রয়েছে আমার হাতে। ভোটে ওরা অবাঞ্ছিত কিছু পাশ করিয়ে নেবে বুঝলেই আমি 'ভেটো' মেরে সেটা নাকচ করে দিই।

পরাক্রম ॥ বাঃ! এ তো বেশ।

মহানন্দ ॥ এ্যাডমিনিস্ট্রেশন চালানো সোজা কথা নয়। বুদ্ধি চাই।

পরাক্রম ॥ একদিন তোমাদের অধিবেশন দেখতে হবে। দেখতে পাবো তো ? তোমার বুদ্ধির খেল ?

মহানন্দ ।। হ্যাঁ, হ্যাঁ তোমাকে ভিজিটার্স গ্যালারিতে বসিয়ে দেবো, কিন্তু খবরদার ! আমাদের প্রসিডিংস দেখে তুমি হাসতে পারবে না, উত্তেজিত হতে পারবে না, হাততালি দিতে পারবে না। আর কোনো শ্লোগান তো নয়ই।

পরাক্রম ।। বেশ, তাই হবে। আজ তবে আসি।

মহানন্দ ।। এসো ভাই, এসো। আর শোনো, পরের মাসে প্রথম সপ্তাহেই আমি যাচ্ছি তোমার কাছে। হ্যাঁ, তোমাদের আইন অমান্য আন্দোলন চালু হবার আগে।

[কথা শেষ হইবার পুর্বেই পরাক্রম সান্যাল চলিয়া গেলেন]

মহানন্দ ।। নাঃ ! কথাটা কানেই তুললে না ! একে ওকে ফাঁকি দিয়ে, ধার কর্জ করে বেশ আছে। মুক্ত পুরুষ। আমার মতো রাজ্য-শাসনের ঝামেলা নেই। আইন টাইনের হ্যাঙ্গামাই নেই। [চিৎকার করিয়া] ভূতো ! ভূতো ! ভূতনাথ !

[ভূতনাথ ছুটিয়া আসিল।]

ভূতনাথ ।। আজ্ঞে, আমাকে ডাকছেন স্যার ?

মহানন্দ ।। লোকসভার অধিবেশনের সময় হয়ে গেছে। সব ব্যবস্থা করো। সার্জেন্টের পোশাক পরো। আমি আসছি।

[মহানন্দ অন্দরে গেলেন। ভূতনাথ ব্যস্তভাবে টেবিলের উপর হইতে কাপ প্লেট লইয়া গেল। সংগে সংগে আবার ফিরিয়া আসিয়া টেবিলের উপর একটি সুন্দর টেবিল ক্লথ পাতিয়া দিল. টেবিলের শিরোদেশে একটি মর্যাদাজ্ঞাপক ভালো চেয়ার আনিয়া রাখিল। তড়িৎগতিতে সাজসজ্জা সারিয়া ঘর হইতে চলিয়া গেল। একটু পরেই আবার সে ফিরিয়া আসিল। এখন তাহার অন্য বেশ। সার্জেন্ট। সার্জেন্ট-এট-আর্ম এর কায়দায় দাঁড়াইয়া ঘোষণা করিতে লাগিল।]

ভূতনাথ ।। আনন্দভবন গৃহরাজ্যের প্রধানমন্ত্রী শ্রীমহানন্দ মিত্র। আনন্দভবন গৃহরাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীমতী কাত্যায়নী মিত্র। আনন্দভবন গৃহরাজ্যের লোকসভার সদস্যগণ, শ্রীঅরুণ মিত্র, শ্রীবরুণ মিত্র, শ্রীতরুণ মিত্র এবং শ্রীমতী কেকা মিত্র।

[নামোচ্চারণের সংগে সংগে একে একে সকলে টেবিলের চতুষ্পার্শ্বে আসন গ্রহণ করিলেন। কাহারো কাহারো মুখে উত্তেজনার চিহ্ন।]

মহানন্দ ॥ মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী ও মাননীয় সদস্যগণ, আমাদের আনন্দ-ভবন গৃহরাজ্যের এই লোকসভার জরুরী অধিবেশনটি শুরু করার পূর্বে প্রধানমন্ত্রী হিসাবে আমার কিছু বক্তব্য আছে।

সকলে ॥ সাধু। সাধু।

তরুণ ॥ যা বলবে সংক্ষেপে বলো বাবা!

মহানন্দ ॥ অর্ডার! অর্ডার! লোকসভার অধিবেশনকালে আমি কারো বাবা নই। এই কাত্যায়নী দেবী আমার স্ত্রী নন। আর অরুণ, বরুণ, তরুণ এবং কেকা, তোমরাও আমার পুত্রকন্যা নও।

সকলে ॥ সাধু। সাধু।

মহানন্দ ॥ আমাদের আনন্দভবন গৃহরাজ্যের যে 'কনষ্টিটিউসন'—মানে, সংবিধান—আমরা সর্বসম্মতিক্রমে স্বাক্ষর করে গ্রহণ করেছি, যা অক্ষরে অক্ষরে পালন করবার জন্য আমরা 'ওথ'—মানে, শপথ নিয়েছি, সেই সংবিধানে ঘোষিতহয়েছে আমাদের সরকার, লোকায়ত্ব সরকার। শুধু তাই নয়, সমাজতান্ত্রিক ধাঁচেই আমাদের গৃহরাজ্য পরিচালিত করার সংকল্প নিয়েছি আমরা। হ্যাঁ, সংবিধানেও এ সংকল্প লিপিবদ্ধ রয়েছে।

সকলে ॥ সাধু। সাধু। [ হাততালি ]

মহানন্দ ॥ মাননীয় সদস্যগণ, আজ আমাদের সামনে উপস্থিত হয়েছে একটি বেসরকারি বিল। বিলটি এনেছেন আমাদের এই লোকসভার কনিষ্ঠতম সদস্য শ্রীতরুণ মিত্র। বিলটি নামকরণ করা হয়েছে "পুত্রকল্যাণ বিল।" এর প্রস্তাবিত বিধানগুলি অত্যন্ত প্রতিক্রিয়াশীল।

তরুণ ॥ না, না, মোটেই না। এইরূপ জঘন্য উক্তির আমি তীব্র প্রতিবাদ করি।

বরুণ ॥ বিলের সব ধারাগুলি যদিও আমি এবং আমার সমাজতন্ত্রীদল অনুমোদন করি না, তবু মাননীয় প্রধানমন্ত্রীর একদেশ-দর্শিতার নিন্দা করি।

অরুণ ।। স্বতন্ত্র দলের পক্ষ থেকে আমি বলছি, বিলটির যথাযথ আলোচনা যেন প্রধানমন্ত্রী বন্ধ করার অপচেষ্টা না করেন।

কেকা ।। সংবিধান অনুযায়ী প্রধানমন্ত্রীর এ ক্ষমতা অবশ্যই আছে যে, বিলটি সংবিধান বিরোধী হলে তিনি এর আলোচনা অবশ্যই বন্ধ করতে পারেন।

সকলে ।। শেম্! শেম্!

মহানন্দ ।। অর্ডার! অর্ডার! শ্রীমতী কেকা মিত্র শান্ত হোন। মাননীয়া স্বরাষ্ট্রমন্ত্রী এবং আমি এই বিলটি আমাদের মন্ত্রীসভার এক বিশেষ অধিবেশনে গভীরভাবে বিবেচনা করে এই সিদ্ধান্তে উপনীত হয়েছি যে, বিলটি সংবিধান বিরোধী নয়। এবং তজ্জন্য আলোচনাযোগ্য।

কতিপয় সদস্য ।। [ টেবিল চাপড়াইয়া ] সাধু! সাধু!

কেকা ।। টেবিলের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট প্রতিবাদ জানাচ্ছি।

কাত্যায়নী ।। শ্রীমতী কেকা মিত্র একটি জ্বলন্ত সত্যের প্রতি সদস্যদের দৃষ্টি আকর্ষণ করেছেন। বিবেচনা করে দেখো, তার নাম কী, এ হোল গিয়ে সভা। সভা সভ্যভাবেই পরিচালিত হওয়া আবশ্যক।

তরুণ ।। অন্ এ পয়েন্ট অব অর্ডার! স্বরাষ্ট্র মন্ত্রীর এই উক্তির আমরা তীব্র প্রতিবাদ করি। তাঁর এই কটূক্তির নির্গলিতার্থ হচ্ছে, আমরা অসভ্য।

কেকা ।। হিয়ার, হিয়ার, শুনুন, শুনুন!

মহানন্দ ।। কাতু, কাতু, তোমার এই উক্তি প্রত্যাহার করো কাতু।

[ সদস্যদের তুমুল গর্জন। ]

তরুণ ।। হোয়াট ইজ কাতু ?

বরুণ ।। উইথড্র, উইথড্র।

মহানন্দ ।। কাতু মানে মাননীয়া স্বরাষ্ট্র মন্ত্রী কাত্যায়নী দেবী। আমি আমার উক্তি প্রত্যাহার করে মূল বক্তব্য বিষয়ে আসছি। শ্রীতরুণ

১৬

মিত্র এই হাউস—মানে, গৃহের সামনে যে-বিলটি এনেছেন তা সংবিধান বিরোধী না হলেও এবং আলোচনা যোগ্য হলেও কার্যত নৈতিক এবং অর্থনৈতিক বিবেচনায় গ্রহণ যোগ্য নয়। মাননীয় সদস্যগণ! একথা অতীব সত্য যে, গণতান্ত্রিক ভিত্তিতে রচিত এই সংবিধান অনুযায়ী আমাদের এই গৃহরাজ্য পরিচালনায় সর্ববিধ ক্ষমতা এবং দায়িত্ব, মাননীয় সদস্যগণ, আপনাদের হাতেই ন্যস্ত রয়েছে। এ আশা আমি অবশ্যই করবো যে, আপনারা তার অপব্যবহার করবেন না। সর্বদা মনে রাখবেন, আমাদের এবছরকার বাজেট সারপ্লাস বাজেট নয়, ডেফিসিট বাজেট।

কাত্যায়নী ॥ নিশ্চয়। তারপর বিবেচনা করে দেখো, তার নাম কী, এ হোল গিয়ে আকালের বছর। চালের দামটা ভালো করে বিবেচনা করে দেখো।

তরুণ ॥ চালের দামের সংগে আমার প্রস্তাবিত বিলের কোন সম্পর্ক নেই। এসব অবান্তর কথার তীব্র প্রতিবাদ করি আমি। আমার বিলের বিষয়বস্তু হচ্ছে সমগ্র দেশের নিযাতিত, নিপীড়িত, লাঞ্ছিত পুত্রসমাজের অত্যন্ত ন্যায়সংগত দাবি পূরণের দাবি। দেশের প্রত্যেকটি গৃহরাজ্যকে আজ এই দাবিপূরণ করতেই হবে। নতুবা বিদ্রোহের ঘনঘোরঘটা আমি চোখের সামনে দেখতে পাচ্ছি

মহানন্দ ॥ উত্তেজিত হয়োনা বৎস, উত্তেজিত হয়ো না।

বরুণ ॥ হোয়াট ইজ বৎস?

কতিপয় সদস্য ॥ প্রত্যাহার করুন, প্রত্যাহার করুন।

মহানন্দ ॥ প্রত্যাহার করছি।

[ সকলের হাততালি। ]

মহানন্দ ॥ শ্রীতরুণ মিত্র তাঁর বিলটি এইবার হাউসের সামনে মুভ করুন—মানে, তুলুন।

তরুণ ॥ যেহেতু সবল পিতৃসমাজ বেকার অথবা বিদ্যার্থী পুত্রদের চরম অসহায়তার সুযোগ লইয়া পুত্রদের স্বাভাবিক মনোবৃত্তি বিকাশের স্বতঃস্ফূর্ত প্রগতিকে পেষণ এবং পীড়ন করেন, সেই হেতু এই পুত্র-

সমাজ সংঘবদ্ধ হইয়া প্রতিটি গৃহরাজ্যের পিতৃসমাজের নিকট এই ন্যূনতম দাবি পেশ করিতেছে :

( ক ) ইচ্ছার বিরুদ্ধে কোনো পুত্রকে তথাকথিত শিক্ষালয়রূপ কারাগারে নিক্ষেপ করা চলিবেনা ;

( খ ) বিশ্বের প্রগতির সহিত পরিচিত হইবার জন্য নিয়মিত সিনেমা দেখার বাবস্থাকল্পে আলাদা কিছু অর্থের ব্যবস্থা রাখিতে প্রত্যেক গৃহকর্তা বাধ্য থাকিবেন ;

(গ) পুত্রদের গৃহে প্রত্যাগমনের সময় সম্পর্কে কোনো বাধ্যবাধকতা রাখা চলিবেনা—কারণ, গৃহের সংকীর্ণ পরিবেশে পুত্রদের বিশ্বজনীন সংস্কৃতি শিক্ষার সুব্যবস্থা হইতে পারে না।

কাত্যায়নী ।। এই বড়ো বড়ো কথাগুলো কোত্থেকে শিখলি রে তরুণ ?

তরুণ ।। আমি স্বরাষ্ট্র মন্ত্রীব এই জঘন্য উক্তির তীব্র প্রতিবাদ করি। স্বরাষ্ট্রমন্ত্রী তাঁব উক্তি প্রত্যাহার না করলে আমি লোকসভা ত্যাগ করে যেতে বাধ্য হবো।

কতিপয় সদস্য ।। প্রত্যাহার করুন, প্রত্যাহার করুন।

মহানন্দ ।। কথাটা তুমি প্রত্যাহাব কবো কাতু।

বরুণ ।। এগেন 'কাতু' ?

কাত্যায়নী ।। আমি প্রত্যাহার কবছি। আপনি বলুন।

তরুণ ।। আমার বিলটির সর্বশেষ ধারা ( ঘ ) পুত্রদেব পোশাক নির্বাচন, কেশ কর্তন এবং সামগ্রিক প্রসাধন সম্পর্কে পুত্রদের রুচিই চূড়ান্ত বলিয়া বিবেচিত হইবে।—সমগ্র বিলটি 'পুত্রকল্যাণ বিল'—নামে এই গৃহরাজ্যে গৃহীত হউক—আমি প্রস্তাব করিতেছি।

বরুণ ।। সমাজতন্ত্রী দলের পক্ষ হইতে আমি এই বিল সমর্থন করিতেছি।

অরুণ ।। বর্তমান সমাজে বিলটির উপযোগিতা অনস্বীকার্য। স্বতন্ত্র দলের পক্ষ হইতে আমি আমার সমর্থন জানাইতেছি।

কেকা ।। বিলটি যেভাবে উপস্থাপিত হইয়াছে, নারীসমাজের পক্ষ হইতে আমি ইহা অনুমোদন করিতে পারি না। তবে হ্যাঁ, প্রস্তাবক যদি কন্যাসমাজকেও এই বিলের আওতায় আনিয়া বিলটি পুত্রকন্যা

কল্যাণবিলরূপে সংশোধন করিয়া লন তাহা হইলে আমার পূর্ণ সমর্থন জ্ঞাপন করিতে আমি সক্ষম।

তরুণ॥ মাননীয় সদস্যগণ, দুঃখের সহিত জানাইতেছি যে, আমি ইহাতে অক্ষম। আমরা ইহা অত্যন্ত পরিতাপের সহিত লক্ষ্য করিয়া থাকি যে, নারী সমাজ কোনোরূপ কঠোর সাধনা না করিয়াই অপরের নৌকায় উঠিয়া ওপারের বন্দরে গিয়া লাভবান হইতে চায়।

কেকা॥ আমি এই জঘন্য নির্লজ্জ উক্তির তীব্র তীক্ষ্ণ প্রতিবাদ করি।

তরুণ॥ চিৎকারে সত্যের কণ্ঠরোধ হয় না।

কেকা॥ ভালো হচ্ছেনা খোকা।

তরুণ॥ মুখ সামলে কথা বলবি ছুটকি।

বরুণ॥ হোয়াট ইজ 'খোকা'?

অরুণ॥ হোয়াট ইজ 'ছুটকি'?

কাত্যায়নী॥ এসব হচ্ছে কী? বিবেচনা করো—তার নাম কী—এ হলো গিয়ে সভা। মেছোবাজার নয়।

তরুণ॥ কী বলছো মা? এটা মেছো বাজার?

বরুণ॥ হোয়াট ইজ 'মা'? এখানে মা-টা নেই।

মহানন্দ॥ অর্ডার! অর্ডার।

কেকা॥ তোমরা মাকে অপমান করছো!

তরুণ॥ সরকার পক্ষের দালাল।

অরুণ ও বরুণ॥ শেম! শেম!

তরুণ॥ মাকে জানা আছে। মা তো নয়, ডাইনী।

বরুণ॥ তা নয় তো কী? বাবাকে সব সময় কু-বুদ্ধি দিচ্ছে।

তরুণ॥ আর তাতেই তো ওই বুড়োটা—

অরুণ॥ খোকা, মুখ সামলে কথা বলবি। ওই বুড়োটা আছে বলেই এখনো টিঁকে আছিস।

তরুণ॥ জানি, জানি, ও স্বতন্ত্রদলকেও জানি। যত সব—অপরচুনিস্ট।

বরুণ॥ তা নয় তো কী! যতসব সরকারের দালাল!

অরুণ ॥ কী ? আমাকে দালাল বলছিস ?

কাত্যায়নী ॥ এ কী ? ওরা যে আস্তিন গোটাচ্ছে ! মালকোঁচা মারছে ! বিবেচনা করো—তার নাম কী—এ হোলো গিয়ে—

কেকা ॥ অরাজকতা। কোথায় রইলো মা, তোমার "ল এ্যাণ্ড অর্ডার ?"

কাত্যায়নী ॥ [ মহানন্দকে ] ওগো, বিবেচনা করো—তার নাম কী—সভার সার্জেণ্ট গেলো কোথায় ?

ভূতনাথ ॥ আমার অর্ধাঙ্গ মর-মর। আমি সরে পড়ছি। [পলায়ন।]

তরুণ ॥ ভেবেছো কী ? তোমরা সব ভেবেছো কী ?

অরুণ ॥ আজ তোর একদিন কি আমার একদিন।

তরুণ ॥ [ চিৎকার করিয়া ] পুত্রসংঘের ভাইরা, আশে পাশে যদি থেকে থাকো তাহলে শিগ্‌গির চলে এসো।

কাত্যায়নী ॥ [ মহানন্দকে ] ওগো দেখছো কী ? এযে গৃহযুদ্ধ—তার নাম কি এ হ'ল গিয়ে সিভিল ওয়ার্।

কেকা ॥ তা হলে কী হবে মা ?

কাত্যায়নী ॥ [ মহানন্দকে ] দাঁড়িয়ে দেখছো কী ? মিলিটারী ডাকো।

মহানন্দ ॥ হ্যাঁ, [ চিৎকার করিয়া ] মিলিটারী ! মিলিটারী !
কেউ নেই ! গেলো কোথায় সব ? মিলিটারী ?

কেকা ॥ স্ট্রাইক করেছে বাবা।

মহানন্দ ॥ স্ট্রাইক করেছে, মিলিটারী স্ট্রাইক করেছে ? কাতু, দেখছো কী ! এদিকে ঘোরতর সিভিল ওয়ার। আর ওদিকে coup-d'etat ক্যু-দ-তাত হতে চলেছে। পালাও, পালাও শিগ্‌গির।

কাত্যায়নী ॥ কিন্তু ওরা যে যুদ্ধ করছে।

মহানন্দ ॥ ব্যাক্ ডোর দিয়ে পালাও—সোজা খাবার ঘরে।
খাবার ঘণ্টা বাজাও—এখনি সব ঠাণ্ডা হবে।

[ তাহাই হইল ॥ যবনিকা। ]

॥ নববঙ্গ ॥
পূজাসংখ্যা ॥
বঙ্গাব্দ ১৩৬৭ ॥

# গোপালের মা

[ শহরতলীর একটি বস্তিতে নন্দলালের ঘর। বেপরোয়া লোক বলিয়া এ অঞ্চলে তাহাকে সকলে সমীহ করে। চুরি অথবা চোরাই মালের কারবার তাহার ব্যবসা। তাহার সংসার বলিতে একমাত্র যশোদা নাম্নী একটি রমণী। রাত্রি প্রায় বারোটা বাজে। নন্দলাল তখনো ঘরে ফিরে নাই। যশোদা একটি রূপার নাড়ু গোপালের মূর্তি হাতে লইয়া তাহাকে আদর করিতেছে ও আপন মনে গাহিতেছে। ]

যশোদা॥ "গোপাল নাকি যাবে দূর বনে।
তবে আমি না জীব পরানে॥
গোপাল যাবে বাথানে,—কী শুনিলাম শ্রবণে
যাদু মোর নয়নের তারা।
কোরে থাকিতে কতো চমকি' চমকি' উঠি,
নয়ন-নিমিখে হই হারা॥"

[ দরজায় করাঘাত ]

যশোদা॥ কে?

পুরুষকণ্ঠ॥ [ বাহির হইতে ] খুলে দে।

[ যশোদা দরজা খুলিয়া দিল। নন্দলাল তাহার দৈনিক কাজ কর্ম অন্তে ঘরে প্রবেশ করিল এবং কথা বলিতে বলিতে জামা ঝুলি ইত্যাদি খুলিয়া রাখিল ]

নন্দলাল॥ বাইরের কোনো বাজে লোক আমার খোঁজে এসেছিলো?

যশোদা॥ না তো!

নন্দ॥ খাবার টাবার কিছু করেছিস? না তোর গোপাল নিয়েই মেতে ছিলি সারাদিন?

যশোদা॥ ছেলে নিয়ে তো ঘর করনি কোনদিন; করলে একথা মুখ দিয়ে বেরোতো না তোমার। বাড়ীর বউ ছেলে নিয়েও মাতে আবার

ঘরের কাজও করে। ওমা, তা না হ'লে চলে নাকি? এসো খেতে বসো।

নন্দ॥ না রে, আজ আর কিছু খাবোনা। বাইরের রেস্তোরাঁতে খুব গিলে এসেছি। তুই খেয়ে নে যশোদা।

যশোদা॥ আমাকে না খাইয়ে ছেড়েছে নাকি আমার এই গোপাল?

নন্দ॥ মানে?

যশোদা॥ আজ দুধ কিনে ক্ষীর, সর, ননী তৈরী করেছিলাম ঘরে। আমার গোপাল সে ভোগ কিছুতেই খাবেনা আমি না খেলে।

নন্দ॥ তুই কী বলছিস যশোদা, তোর কি মাথা খারাপ হয়েছে?

যশোদা॥ আমি জানি, তুমি একথা বলবে। কিন্তু কি করে তোমাকে বোঝাবো আমার কথা মিথ্যে নয়, মিথ্যে নয়।

নন্দ॥ শোন যশোদা, আজ তোর সঙ্গে আমার খুব জরুরী কাজের কথা আছে। ঠাণ্ডা মাথায় কথাগুলো শোন। মল্লিকদের বাড়ীর মন্দির থেকে ওই বিগ্রহটা সরিয়েছি মঙ্গলে মঙ্গলে আট, বুধে নয়, আজ বেস্পতি, পুরো দশ দিন। এই ঠাকুর চুরিতে গোটা পাড়ায় কী সোরগোল পড়েছে জানিস তো? পুলিশ হন্যে হয়ে চোর খুঁজে বেড়াচ্ছে। কাল বুধবার গেছে, কাল্‌তক আমাকে কেউ সন্দেহ করে নি। গোপালের হার গলিয়ে যা পেয়েছি তা দিয়ে বাজার দেনা শোধ করেছি। এখনো হাতে বেশ কিছু আছে।

যশোদা॥ ওগো যা আছে তা দিয়ে আমার গোপালের জন্য আর একটা হার গড়িয়ে দাওনা।

নন্দ॥ নিকুচি করেছে তোর হারের। বাজার দেনা শোধ করতেই বিপদ এসে গেছে। আজ রেঁস্তোরাতে বসে খাচ্ছি, এমন সময় এ পাড়ার সেই টিকটিকি পুলিশটা আমার পাশে বসে চা খেতে খেতে আমায় শুধোয়,—"কি হে নন্দলাল, আজ কাল দেখছি বেশ কিছু কামাচ্ছো। দেনা টেনা সব শোধ করেছো"—এই বলে কী রকম বাঁকা চোখে আমার দিকে তাকালো। চা টা আর আমি শেষ করতে পারলাম না যশোদা। আমতা আমতা করে

কী যে জবাব দিলাম মনেও পড়ছে না ছাই। আমার মনে হচ্ছে যশোদা, লোকটা তক্কে তক্কে আছে। হয়তো আজ রাতেই দল বল নিয়ে আমার ঘর খানাতল্লাসী করবে!

যশোদা ॥ এ্যাঁ! খানাতল্লাসী করবে? আমার গোপাল কেড়ে নেবে?

নন্দ ॥ তা নয়তো কি? তোর ওই গোপালের জন্য এখন দু'জনের হাতেই দড়ি পরবে। তখনই বল্‌লুম ওরে ওটাকে পুকুরে ফেলে দি'—দিলি নাতো? এখন?

যশোদা ॥ কেন দেবো? দশ বচ্ছর তোর সঙ্গে ঘর করছি। কোনো গোপালইতো আমার কোলে আসেনি। কতো তাবিজকবচ, কতো পূজামানত, ঠাকুর দেবতার পায়ে কতো মাথাখোঁড়া, কিছুতে কিছু হ'ল না। আর সে যে হয়নি, আমার কোলে এই গোপাল আসবেন বলেই হয় নি। একে আমি ছেড়ে দেবো? ছেড়ে দিতে পারি?

নন্দ ॥ তো ধরেই রাখো। পুলিশ এসে আমাদের ধরুক।

যশোদা ॥ তার চেয়ে চলো না কেনো আমরা পালাই? এই রাতে। এখনি।

[ সঙ্গে সঙ্গে শয্যায় শয়ান গোপালকে বুকে তুলিয়া লইল ]

নন্দ ॥ এ না হলে লোকে বলে স্ত্রী বুদ্ধি? বাইরে গিয়ে দেখে আয় আমরা হয়তো এতক্ষণ নজরবন্দী। পুলিশ হয়তো এ পাড়াটা সদলবলে ঘিরে ফেলেছে। না—না, এখনো হয়তো বাঁচার পথ আছে, মূর্তিটা আমার হাতে দে।

যশোদা ॥ কী করবে শুনি?

নন্দ ॥ ওটাকে আমি ভাঙ্গবো।

যশোদা ॥ [ সার্তনাদে ] এ্যাঁ?

নন্দ ॥ এখনো যা সময় আছে, পারবো আমি এটাকে চুরমার করে ফেলতে।

যশোদা ॥ না—না, ওগো না।

[ সভয়ে পিছাইয়া গেল ]

নন্দ ॥ হ্যাঁ হ্যাঁ চুরমার করে ফেলতে পারলেই চুরির কোনো প্রমাণ থাকবে না। আমরা বেঁচে যাবো। তুই দে, ওটা আমার হাতে দে।

[ যশোদার দিকে রুদ্র মূর্তিতে অগ্রসর হইল ]

যশোদা ॥ না না, আমার গোপাল ঘুমুচ্ছে। তুমি ও সব কথা বলো না। ও জেগে উঠবে।

নন্দ ॥ কী বিপদ! নিজের বিপদ বুঝছিস না? ওই পুতুলটাই আজ তোর বড়ো হল?

যশোদা ॥ পুতুল কাকে বলছো তুমি? আমার গোপালকে পুতুল বলছো?

[ নন্দলাল বাহিরে লোকজনের কথাবার্তা শুনিয়া চমকিয়া উঠিল ]

নন্দ ॥ বাইরে তাদের গলা পাচ্ছি। পায়ের আওয়াজ শুনছি। তোর উনুন এখনো জ্বলছে দেখছি, ওটাকে ওই উনুনে—

[ রুদ্রমূর্তিতে যশোদার নিকট হইতে বিগ্রহটি ছিনাইয়া লইবার চেষ্টা। যশোদা চীৎকার করিয়া উঠিল। ]

যশোদা ॥ কে কোথায় আছো? খুন! খুন! আমার গোপালকে খুন করছে! বাঁচাও, কে কোথায় আছো—শিগ্‌গীর এসো, আমার গোপালকে বাঁচাও।

[ দরজা ভাঙিয়া পুলিশসহ একজন অফিসারের প্রবেশ। নন্দলাল শান্ত হইয়া সরিয়া দাঁড়াইল। যশোদা তাহার গোপালকে লইয়া অফিসারের সামনে ছুটিয়া আসিল। ]

যশোদা ॥ এই নাও আমার গোপাল। ওকে বাঁচাও! ওকে বাঁচাও।

**॥ যবনিকা ॥**

**উজ্জ্বল ভারত ॥ শারদীয়া সংখ্যা ॥ বঙ্গাব্দ ১৩৬৬ ॥**

# স মা প্ত

# মন্মথ রায়

## জীবন ও সাধনা

**জন্ম ও নিবাস**—জন্ম বঙ্গাব্দ ১৩০৬ পহেলা আষাঢ় ( ইং ১৮৯৯ ), জন্মস্থান : পূর্ববঙ্গের ময়মনসিংহ জেলার টাঙ্গাইল মহকুমার 'গালা' গ্রাম। সাত বৎসর বয়স হইতে পিতা পিতামহসহ উত্তর বঙ্গের বালুরঘাট সহরে স্থায়ীভাবে বাস।

**শিক্ষা**—বালুরঘাট উচ্চ ইংরাজী বিদ্যালয়ে পাঠকালে রবীন্দ্রনাথের 'ডাকঘরে' অমলের ভূমিকায় অবতরণে নাট্যজীবনের সূত্রপাত। ১৯২১ সালে কলিকাতা স্কটিশচার্চ কলেজ হইতে বি-এ পরীক্ষা দিতে গিয়া অসহযোগ আন্দোলনে যোগদান করেন এবং ঐ বৎসরই 'গৌড়ীয় সর্ববিদ্যায়তন' হইতে উপাধি পরীক্ষায় উত্তীর্ণ হন। পরে, কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে বি-এ, এবং, ঢাকা বিশ্ববিদ্যালয় হইতে এম-এ এবং বি-এল পাশ করেন। ঢাকা ইউনিভার্সিটি এথ্‌লেটিক ক্লাবের সেক্রেটারি ছিলেন।

**আত্মজীবন**—১৯২৬ হইতে ১৯৩৮ পর্যন্ত বালুরঘাটে ওকালতি করেন। এই সময় বালুরঘাট লোকালবোর্ড, বালুরঘাট ইউনিয়নবোর্ড, দিনাজপুর ডিষ্ট্রিক্টবোর্ড এবং দিনাজপুর ডিষ্ট্রিক্টস্কুলবোর্ডের নির্বাচিত সদস্য ছিলেন। এসোসিয়েটেড প্রেস, ফ্রি প্রেস ও ইউনাইটেড প্রেসের বালুরঘাটস্থ নিজস্ব সংবাদদাতা ছিলেন। কিছুকাল বৃহৎ একটি জমিদারী এষ্টেটের ম্যানেজারও ছিলেন।

**নাটক**—তাঁহার রচিত প্রথম একাঙ্ক নাটক, 'মুক্তির ডাক' ঢাকা বিশ্ববিদ্যালয়ে এম-এ পাঠ কালে রচিত হইয়া ষ্টার থিয়েটার কর্তৃক ১৯২৩ সালে অভিনীত হয়। ১৯২৩ হইতে ১৯৩৮ সালের মধ্যে 'সেমিরেমিস', 'চাঁদ সদাগর', 'দেবাসুর', 'মহুয়া', 'কারাগার', 'সাবিত্রী', 'অশোক', 'খনা', বিদ্যুৎপর্ণা', 'রাজনটী', 'রূপকথা', 'মীরকাশিম', প্রভৃতি পূর্ণাঙ্গ নাটক লিখিয়া বঙ্গ রঙ্গমঞ্চে একটি নূতন প্রতিভারূপে স্বীকৃতি ও খ্যাতি লাভ করেন। তাঁহার দেশাত্মবোধক 'কারাগার' নাটকের অভিনয় বৃটিশ গভর্ণমেণ্ট কর্তৃক রাজদ্রোহমূলক বলিয়া নিষিদ্ধ হয়।

**সিনেমা**—ইতিমধ্যে চলচ্চিত্রে তাঁহার রচিত 'চাঁদসদাগর', 'মহুয়া', 'অভিনয়', 'খনা', 'সাবিত্রী,' 'কুমকুম', 'মীনাক্ষী', 'রাজনর্ত্তকী', 'যোগাযোগ', 'হসপিটাল' প্রমুখ বহু কাহিনী, সবাক চিত্রে রূপায়িত হইয়া জনপ্রিয় হয়। মন্মথ রায়ের 'Court Dancer' ভারতে নির্মিত প্রথম সবাক ইংরাজী চলচ্চিত্র—মেট্রোতে প্রদর্শিত প্রথম ভারতীয় ছবি। ১৯৬০ সালে মুক্তিপ্রাপ্ত, কবিগুরু রবীন্দ্রনাথের 'ক্ষুধিতপাষাণ' ফিল্মের নাট্যরূপও তাঁহার।

**রেকর্ড নাট্য**—তাঁহার রচিত 'খনা', 'রামপ্রসাদ', 'শকুন্তলা', 'নরমেধ', 'লায়লিমজনু', 'কাফনচোরা', 'স্বরথউদ্ধার, 'সাবিত্রী, 'মদনমোহন', 'কারাগার', 'মীরকাশিম', 'চাঁদসদাগর', 'বামাখ্যাপা', 'ক্ষুদিরাম', 'শ্রীশ্রীসারদামণি', প্রভৃতি রেকর্ড নাটকগুলি বিশেষ জনপ্রিয়।

**রেডিয়ো**—তাঁহার রচিত বহু এবং বহুবিধ নাটক বেতারে অভিনীত হইয়াও সুখ্যাত হইয়াছে এবং 'ফকিরের পাথর', 'গঙ্গাবতরণ', 'বীরভূম', আকাশবাণীর সমুদয় ভাষায় প্রচারিত হইয়াছে। তিনি ১৯৫৮ হইতে ১৯৬১ পর্যন্ত আকাশবাণীর প্রযোজক পদেও অধিষ্টিত ছিলেন।

**পত্রিকা সম্পাদনা**—১৯৩৮ সালে তিনি বালুরঘাট ত্যাগ করিয়া কলিকাতাবাসী হইয়া ক্রমান্বয়ে 'ভাণ্ডার', 'বেঙ্গল কো-অপারেটিভ জার্ণাল', এবং পশ্চিমবঙ্গ সরকার প্রকাশিত 'বসুন্ধরা', পত্রিকাব সম্পাদনা করেন।

**চিত্র পরিচালনা**—১৯৪৭ হইতে ১৯৫৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের 'প্রচারপ্রযোজক' পদে নিযুক্ত থাকিয়া বহু ডকুমেণ্টারী তথ্যচিত্র পরিচালনা করেন। তাঁহার পরিচালিত 'সাঁওতালজীবন', 'বিদ্রোহী কবি নজরুল ইসলাম' প্রভৃতি তথ্যচিত্র আজ সুপ্রসিদ্ধ।

**বিবিধ**—১৯৫২ সালে কলিকাতায় অনুষ্ঠিত ইণ্টারন্যাশনাল ফিল্ম ফেষ্টিভ্যালের ওয়ার্কিং কমিটির সদস্য ছিলেন। জাতিগঠনমূলক নাটকাভিনয় উদ্দেশ্যে পশ্চিমবঙ্গসরকারের প্রচারবিভাগে নিজ পরিকল্পিত 'লোকরঞ্জন শাখা' গঠনে আত্মনিয়োগ করেন। সরকারী কার্যে বাংলাভাষা প্রবর্তনের জন্য ১৯৪৭ সালে ৺রাজশেখর বসুর সভাপতিত্বে গঠিত পরিভাষাসংসদের যুক্ত সম্পাদক ছিলেন। ১৯৬১ সালে পুনর্গঠিত পরিভাষাসংসদেরও সদস্য।

**আধুনিক নাট্যকর্ম**—১৯৫৩ সাল হইতে রঙ্গমঞ্চের জন্যে পূর্ণাঙ্গ সামাজিক

নাটক লেখা সুরু করেন। ভারতের মুক্তিআন্দোলনের ভিত্তিতে রচিত তাঁহার সামাজিক নাটক 'মহাভারতী' ১৯৫৪ সালে কল্যাণীতে অনুষ্ঠিত কংগ্রেসে এবং পরে হিন্দীতে অনুবাদিত হইয়া ১৯৫৭ সালে, দিল্লীতে সিপাহীবিদ্রোহ-শতবার্ষিকী উৎসবে অভিনীত হইয়া দেশ-বিখ্যাত হইয়াছে। আধুনিককালে তাঁহার 'জীবনটাই নাটক', 'জটাগঙ্গার বাঁধ', 'গুপ্তধন', 'জীবনমরণ', 'মমতাময়ী হাসপাতাল', 'রঘুডাকাত', 'ধর্মঘট', 'পথেবিপথে', 'চাষীর প্রেম', 'আজবদেশ', 'উর্বশী নিরুদ্দেশ', 'মীরাবাই' 'শ্রীশ্রীমা' 'সাঁওতাল বিদ্রোহ', 'বন্দিতা', 'অমৃতঅতীত' প্রভৃতি পূর্ণাঙ্গ নাটক এবং 'একাঙ্কিকা' 'ছোটদের একাঙ্কিকা', 'নব একাঙ্ক', 'মরাহাতী লাখটাকা', কোটিপতি নিরুদ্দেশ', 'ফকিরের পাথর' প্রমুখ একাঙ্ক নাট্যগ্রন্থাবলী স্মরণীয় অবদান। ঢাকুরিয়া লেকে ইণ্ডিয়ান লাইফ সেভিং সোসাইটি অভিনীত প্রখ্যাত জলনাটক 'কালীয়দমন'ও তাঁহারই রচনা। 'গঙ্গাবতরণ' নামক তাঁহার নৃত্যনাটকও নয়াদিল্লীতে সুখ্যাত।

**একাঙ্কিকা**—এ দেশে একাঙ্ক নাটকের প্রবর্তক রূপে তাঁহার খ্যাতি ঐতিহাসিক মর্যাদা লাভ করিয়াছে। ১৯২৩ সাল হইতে 'মুক্তিরডাক' প্রমুখ তাঁহার একাঙ্ক নাটক রচনা সুরু হইয়াছে। 'কল্লোল' 'ভারতবর্ষ' 'সবুজপত্র' প্রমুখ বিখ্যাত পত্র পত্রিকায় তাঁহার একাঙ্ক নাটক আজ প্রায় চল্লিশ বর্ষকাল প্রকাশিত হইতেছে। একাঙ্ক নাটকের 'একাঙ্কিকা' নামকরণও তাঁহারই। নটস্থর্য অহীন্দ্র চৌধুরীর একটি গবেষণায় প্রকাশঃ "যখন হর্ণিম্যান ও গ্লাসগোর রিপারেটরী থিয়েটারের হাতে পাশ্চাত্ত্য একাঙ্কিকা সাহিত্যের নব নব রূপ পরিগ্রহ করে চলেছিল, ঠিক সেই সময়েই বাংলা সাহিত্যেও এর অনুপ্রবেশ হয়। ১৯২৩ সালে মন্মথ রায়ের 'মুক্তির ডাক' এই পথের প্রধান পথিকৃত।"

**১৯৬১**—মন্মথ রায় ১৯৬১ সালের ৩১শে মার্চ সরকারী কার্য হইতে অবসর গ্রহণ করিয়াছেন। বর্তমানে তিনি বঙ্গীয় 'নাট্যকার সঙ্ঘের' সভাপতি ও বিশ্বরূপা নাট্যউন্নয়ন পরিকল্পনাপরিষদের সহ-সভাপতি।

# আলোচনা

## সে যুগে ও এ যুগে

"আপনি শুনে খুসি হবেন যে "মুক্তির ডাক" আমার খুব ভাল লেগেছে। আপনার নাটক খানির মহাগুণ এই যে এখানি যথার্থই একখানি drama। বাঙলা সাহিত্যে নাটক একরকম নেই বল্লেই হয়। আশাকরি আমাদের সাহিত্যের এ অভাব পূর্ণ করবেন।"

**শ্রীপ্রমথনাথ চৌধুরী**

[ বঙ্গসাহিত্যের '**বীরবল**'। **সবুজ-পত্র** সম্পাদক ]

১৩-৭-১৯২৪

"মুক্তির ডাক" পাঠ করিয়া সুখী হইয়াছি। বাঙ্গালা নাট্যসাহিত্যের ক্ষেত্রে ইহা সত্য সত্যই মুক্তির ডাক।"

**ডক্টর রমেশচন্দ্র মজুমদার** এম-এ, পি এইচ ডি,

২৮-৬-১৯২৪

"মুক্তির ডাক" বাঙ্গলার নাট্যসাহিত্যে একটা নতুন পথ ধরিয়াছে তাহা সবাই স্বীকার করিবে।"

**ডক্টর নরেশচন্দ্র সেনগুপ্ত** এম-এ, ডি এল

২৬-৬-১৯২৪

"একবুক কাদা ভেঙে পথ চলে এক-দীঘি পদ্ম দেখলে দুচোখে আনন্দ যেমন ধরে না, তেমনি আনন্দ দুচোখ পু'রে পান করেছি আপনার লেখায়—এ বললে আপনি কী মনে করবেন জানিনে, তবে আমার প্রাণের আনন্দ এর চেয়েও ভাল ক'রে প্রকাশ করার শক্তি আমার নেই বলে লজ্জা অনুভব করছি।……'সেমিরেমিস' পড়ে কী যে আনন্দ পেয়েছি তা বলে উঠতে পারছি নে।… 'সেমিরেমিসে' আমি যেন তলিয়ে গেছি। এতবড় সৃষ্টি! আমায় আর কারুর কোন লেখা এত বিচলিত করে নি।"

**নজরুল ইসলাম**

৪-৭-১৯২৭

"পৌরাণিক নাটক লিখিয়া যাঁহারা প্রতিষ্ঠা অর্জন করিয়াছেন তাঁহাদের মধ্যে সর্বাগ্রে শ্রীযুক্ত মন্মথ রায়ের নাম করিতে হয়। শুধু পৌরাণিক নাটক নহে, সর্বপ্রকার নাটক আলোচনা কালে ইঁহাকে আধুনিক সময়ের সর্বশ্রেষ্ঠ নাট্যকার বলা চলে। নাটকের মধ্যে ইনি এক অনাবিষ্কৃত রহস্য এবং এক অনাস্বাদিত

রস বিকাশ করিয়া দেখাইলেন। নাটকে এরূপ সুতীব্র ভাবাবেগ এবং সুপ্রখর ক্রিয়াময়তা সৃষ্টি করিতে খুব কম নাট্যকারই পারিয়াছেন। সূক্ষ্মতম অন্তর্দ্বন্দ্বের প্রতিটি পর্দা ইনি সুনিপুণ হস্তে স্পর্শ করিয়াছেন, এই অন্তর্দ্বন্দ্বের অবিরাম সংঘাতে ইঁহার সৃষ্ট চরিত্রগুলির মর্মস্থল ছিঁড়িয়া যাইতেছে বলিয়া বোধ হয়।

**অধ্যাপক ডক্টর অজিতকুমার ঘোষ কৃত**
**"বাংলা নাটকের ইতিহাস"**

"তাঁহার নাটকের ঘটনাসমূহ সাধারণতঃ রোমাঞ্চকর—দৃশ্যের পর দৃশ্যের ভিতর দিয়া পাঠককে রুদ্ধশ্বাসে অগ্রসর হইতে হয়। অতি আধুনিক যুগে বাহ্য নাট্যিক ক্রিয়া অপেক্ষা যে অন্তর্দ্বন্দ্বের উপর জোর দেওয়া হইয়া থাকে—তাঁহার নাটক তাহা হইতেও বঞ্চিত নহে। রোমাঞ্চকর ঘটনা প্রবাহের সঙ্গে নাটকীয় চরিত্রের অন্তর্দ্বন্দ্বের বিশ্লেষণ তাঁহার নাটকের একটি প্রধান গুণ।... এই দিক্ দিয়া বিবেচনা করিয়া দেখিতে গেলে একমাত্র তাঁহার মধ্য দিয়াই এই যুগে, আধুনিক যুগের সঙ্গে অতিআধুনিক যুগের সংযোগ রক্ষা পাইয়াছে বলিয়া মনে হইবে।"

**অধ্যাপক ডক্টর আশুতোষ ভট্টাচার্য কৃত**
**"বাংলা নাট্যসাহিত্যের ইতিহাস"**

"বাংলায় 'One-act play' জাতীয় রচনা ছিল না বললেই চলে। এইক্ষেত্রে মন্মথ রায়ের কৃতিত্ব অসীম। তিনি এ বিষয়ে পথিকৃৎ ও বটে, আবার অদ্যাবধি অজেয়ও বটে। বর্তমান প্রচলিত একাঙ্কিকা নামটিও তাঁরই দেওয়া।"

**নারায়ণ চৌধুরী**
শনিবারের চিঠি ॥ অগ্রহায়ণ : ১৩৬২ ॥

"...নতুন আঙ্গিকের পৌরাণিক ও ঐতিহাসিক নাটক এবং বিশেষ ক'রে তাঁর একান্ত নিজস্ব বিস্ময়কর একাঙ্কিকাবলীর ধারাবাহিকতাকে অনুসরণ করলে একক মন্মথ রায়কেই একটি যুগ বলে আখ্যাত করা যেতে পারে। ...বর্তমান যুগচিন্তা সাহিত্যের কাছে যে দাবী করে চলেছে, মন্মথরায় নাট্যকার রূপে সেই অব্যক্ত বিক্ষোভ এবং মানব মনের সত্যানুভূতিকে সার্থক বাণীরূপ দান করে এক মহান কর্তব্য সাধিত করে চলেছেন।"

**আনন্দবাজার পত্রিকা**
৫-৫-১৯৫৭

'ধর্মঘট—পথেবিপথে—চাষীর প্রেম—আজবদেশ' সম্পর্কে ঃ

"মহীয়ান শিল্পীর নবজন্ম।...কেবলমাত্র বুদ্ধি দিয়ে বিচার বিশ্লেষণ এসব নাটকে কোথাও নেই, আছে চেতনার স্বতস্ফুর্ত জাগরণ। তাই অশ্রু এখানে গ্লিসারিন দেওয়া নয়, বুক ফাটা কান্নারই প্রকাশ; বিকার এখানে চীৎকারে পর্যবসিত না হয়ে, পেয়েছে শাণিত ব্যঙ্গের রূপ; হাসি সুড়সুড়ি দিয়ে নয়, আনন্দের প্রাণ খোলা অভিব্যক্তি।...শুধু মেঠো লোকেরাই এ নাটক চারটির রসাস্বাদনে তৃপ্ত হবেন না, ইংরেজী নাটক পড়ুয়ারাও পড়ে বিস্মিত হবেন। রচনাশৈলী সম্পর্কে মুন্সীয়ানা আনতে হলে প্রত্যেকটি তরুণ নাট্যকারের এ নাটক চারটি পড়া দরকার; আর অভিনয়—এক সঙ্গে এমন চারটি নাটক অভিনয় করা যে কোনো নাট্যগোষ্ঠীর পক্ষে গৌরবের।

**স্বাধীনতা**
২৪-৩-১৯৫৭

"এ ভাবে নব নাট্য আন্দোলনকে উদ্বুদ্ধ করতে আর কেউ পেরেছেন বলে জানা নেই। বিশেষ ক'রে আপনার 'আজবদেশ' তথাকথিত নব্যলেখকদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দেয় প্রগতিশীল নাটক কাকে বলে। 'আলো চাই—আরো আলো'র কোনো তুলনা নেই। অন্ততঃ এ দেশের নাট্য সাহিত্যে নেই। ..ঐতিহাসিক নাটকের দৃষ্টান্ত স্থাপন করেছে আপনার 'অশোক'। সাধারণতঃ যে সব ইতিহাসানুগ নাটক চোখে পড়ে তাতে মনে হয় কতকগুলি নির্জীব চরিত্র যেন কোনো মতে ঘটনাপঞ্জী আউড়ে একটা ঐতিহাসিক জীবনীকে কোনো মতে দাঁড় করাচ্ছে। আপনার নাটকেই দেখলাম—প্রকৃত নাটক ইতিহাসের একটা যুগকে ধরার চেষ্টা করে, তৎকালীন আচার ব্যবহার, সংস্কৃতি, রীতি নীতি প্রভৃতিকে প্রতিফলিত করে। ...আপনার 'টোটোপাড়া'—কি অসাধারণ প্রতিভার স্বাক্ষর।

**উৎপল দত্ত**
**২২-১-১৯৫৭**